পুরুষের দিক হইতে। কাজেই হৃদয়সম্পদে নিজেকে সুমিত্রার চেয়ে বিশেষ খাটো মনে করিবার মত কোন কারণই আমি খুঁজিয়া পাই নাই।

এইভাবে আমাদের বিবাহিত জীবন সুরু হইয়াছিল এবং প্রথম বৎসরটি আমাদের কাটিয়াছিল একটি রৌদ্রোজ্জ্বল শারদ প্রভাতের মত। এই একটি বৎসরের মধ্যে আমরা পরস্পরকে নিবিড় করিয়া পাইয়াছিলাম সমগ্রভাবে—দেহ এবং মন উভয়েরই সম্মিলিত মিলনের মধ্যে খুঁত ছিল না এতটুকু।

আমাদের সব-কিছু-ভোলা বিভোরতা হয়ত আরও অনেকদিন অব্যাহত থাকিত, কিন্তু হঠাৎ একটি সন্ধ্যার তুচ্ছ এক ঘটনায় সুমিত্রা যেন মায়াস্বপ্ন হইতে জাগিয়া উঠিল।

আমি কলেজে অধ্যাপনা করিতাম এবং ভাল অধ্যাপক বলিয়া আমার কিছু খ্যাতিও ছিল। পদার্থবিদ্যা এবং গণিতশাস্ত্রেই আমার ছিল ব্যুৎপত্তি। এই দুইটি বিষয় অধ্যয়ন এবং অধ্যাপনার ক্ষেত্রে ছিল আমার অপ্রতিহত রাজত্ব, এখানে আমি কাহারও কোন অনধিকার প্রবেশ মোটেই সহ্য করিতে পারিতাম না। হয়ত ইহা আমার গোঁড়ামি, হয়ত ইহা আমার মনের ক্ষুদ্রতা, কিন্তু যাহা আমার স্বভাব তাহাকে অতিক্রম করিয়া ওঠার মত সৎসাহস আমার ছিল না।

আমার এই গোঁড়ামির আর একটা দিক আছে। আমার রাজ্যে যেমন আমি অপরের অনধিকার প্রবেশ সহ্য করিতে পারি না তেমনই অপরের রাজ্যেও আমি কোনপ্রকার অনধিকারচর্চা করি না। আমার মতে প্রত্যেক নরনারীর চারিদিকে এমন একটা পরিমণ্ডল থাকা উচিত যেটা হইবে তাহার নিজস্ব, যেখানে সে বিচরণ করিতে পারিবে স্বাধীন স্বাচ্ছন্দ্যে।

আমার ধারণা ছিল প্রত্যেক মানুষই এইপ্রকার একটা স্বাতন্ত্র্য,

স্বাধীনতা রীতিমত পছন্দ করে। মেয়েরা, বিশেষ করিয়া স্ত্রীসম্প্রদায়, যে ইহার ব্যতিক্রম তাহা আমার জানা ছিল না। যদি জানা থাকিত তবে, হয়ত, যে প্রকাণ্ড ভুল করিয়া বসিয়াছি তাহা করিতাম না, সুমিত্রাকে এত আকস্মিকভাবে হারাইতে হইত না।

যে কথা বলিতে সুরু করিয়াছিলাম তাহা ভুলিয়াই গিয়াছিলাম। হ্যাঁ, সেদিন সন্ধ্যায় বেশ খানিকটা ক্লান্ত হইয়াই বাড়ী ফিরিয়াছিলাম। আমার পড়ার ঘরে ঢুকিয়াই দেখি, সুমিত্রা উপুড় হইয়া আমার একটা বই খুলিয়া কি যেন দেখিতেছে। আমি যে ঘরে ঢুকিয়াছি তাহা সে লক্ষ্যই করে নাই।

বেশ খানিকটা বিরক্তিমিশ্রিত স্বরে আমি বলিলাম, ও কি হচ্ছে?

আমার উপস্থিতি এবং প্রশ্নের আকস্মিকতায় সুমিত্রা বোধ হয় একটু কিংকর্ত্তব্যবিমূঢ় হইয়া উঠিল। পরক্ষণেই নিজেকে সাম্‌লাইয়া নিয়া সে বলিল, তোমার মোটা মোটা বইগুলো দেখ্‌ছিলাম। যে কট্‌মটে ভাষা, কিছু যদি বোঝা যায়!

তাহার সপ্রতিভতায় আমি আরও অপ্রসন্ন হইয়া বলিলাম, যেসব জিনিষ বোঝনা তা' নিয়ে ঘাটাঘাঁটি ক'রো কেন, সুমিত্রা? সব কিছুই যে তোমাকে জান্‌তে হ'বে এমন দিব্যি ত কেউ দেয়নি!

আমার স্বরের তিক্ততা লক্ষ্য করিয়া সুমিত্রা ভীতভাবে আমার দিকে তাকাইল, যেন সে অমার্জ্জনীয় একটা অপরাধ করিয়া ফেলিয়াছে। অতি অনুতপ্তস্বরে সে বলিল, আমি জান্‌তাম না তোমার বই ঘাট্‌লে তুমি বিরক্ত হ'বে, আমায় ক্ষমা ক'রো।

তখনই যদি আমি সুমিত্রাকে বুকে টানিয়া নিতাম, তাহাকে আদর করিয়া বলিতাম, না, আমি বিরক্ত হইনি' মোটেই—হয়ত কলেজের ক্লান্তিতে মনটা ছিল বেসুরো এবং তাই আমি হ'য়ে পড়েছিলাম একটু

অসংলগ্ন, তাহা হইলে সেদিনকার দ্বন্দ্বে সেখানেই যবনিকা পড়িত এবং আমরা আবার রূপান্তরিত হইতাম কপোত কপোতীতে। কিন্তু সাধারণ আমরা নিয়তিকে এড়াইয়া যাইব কোন্ দুঃসাহসে? তাই নিজের ত্রুটি-স্বীকার ত আমি করিলামই না, বরং তাহার অব্যবহিত পরে এমন কতকগুলি ব্যবহার করিয়া বসিলাম যে সুমিত্রার কোমল মন প্রচণ্ড একটা ধাক্কা খাইয়া বিপর্য্যস্ত হইয়া গেল।

আমার রূঢ়তা একটুও গায়ে না মাখিয়া সুমিত্রা নিজের হাতে নিয়া আসিল চায়ের ট্রে। বলিল, শীগ্গির ক'রে চা'টা খেয়ে নাও, আমি তোমাকে খুব মজার একটা জিনিষ দেখাচ্ছি।

আমি কোন জবাব দিলাম না। নিস্পৃহভাবে চায়ের পেয়ালা তুলিয়া নিলাম।

সুমিত্রা আমার গা' ঘেঁষিয়া দাঁড়াইল। বলিল, জানো, আজ আমি ভারী সুন্দর একটা গান লিখেছি!

গান লেখা ও গানে সুর দেওয়া সুমিত্রার জীবনের একটা বড় বিলাস। বিলাস বলিলে বোধ হয় অবিচার করা হয়, কিন্তু আমার বস্তুতান্ত্রিকমন চিরদিন তাহা বিলাসই মনে করিয়া আসিয়াছে। বলা বাহুল্য, সুমিত্রার এই প্রয়াসকে আমি কোনদিনই উদারভাবে দেখিতে পারি নাই, ইহার মধ্যে আমি দেখিয়াছি শুধু চঞ্চলতার অভিব্যক্তি, সংসারের সঙ্গে নিজেকে মানাইয়া নিতে না পারার একটা নিদর্শন। তাই আজ সুমিত্রা যখন উচ্ছ্বাসের সহিত তাহার নূতন গান রচনার কথা বলিল তখন বিনানুমতিতে আমার অধ্যাপনার বই ঘাঁটাঘাঁটি করার জন্য আমার মনে যে অপ্রসন্নতার সৃষ্টি হইয়াছিল তাহা সপ্তমে চড়িয়া দাঁড়াইল গভীর বিরাগে।

বলিলাম, তোমাকে কতদিন বলেছি, সুমিত্রা, এইসব ছাইপাঁশ লেখায়

সময় নষ্ট ক'রোনা, তবু তুমি আমার উপদেশে কাণ দেওয়া সমীচীন মনে কর'নি।

আসলে কিন্তু আমি সুমিত্রার গান রচনায় কখনও বাধা দেই নাই বা কখনও পরিষ্কারভাবে বলি নাই যে এসব আমি পছন্দ করি না। আমার অননুমোদন আমি এতদিন মনের মধ্যেই পোষণ করিয়া রাখিয়াছিলাম, যদিও আমার অজ্ঞাতে এ বিষয়ে সুমিত্রার বিরুদ্ধে আমার অনেকগুলি অভিযোগ পুঞ্জীভূত হইয়া উঠিতেছিল।

সুমিত্রা একটু হাসিয়া জবাব দিল, কিন্তু আমার যে ভাল লাগে!

এই ছেলেমানুষী উত্তর আমার কাছে অসহনীয় বলিয়া বোধ হইল। বেশ একটু ঝাঁঝের সহিতই বলিলাম, তুমি যদি তোমার এই অভ্যাস না বদ্‌লাও সুমিত্রা, তাহ'লে তোমার সঙ্গে একত্র থাকা আমার পক্ষে অসম্ভব হ'য়ে উঠ্‌বে।

সুমিত্রা অবাক্‌বিস্ময়ে আমার দিকে তাকাইল। আমার মুখ দিয়া যে এমন কঠিন কথা বাহির হইতে পারে স্বপ্নেও সে কল্পনা করে নাই। তাহার কি মনে হইয়াছিল জানিনা, কিন্তু যে বিহ্বল দৃষ্টিতে সে আমার মুখের দিকে মিনিট দশেক তাকাইয়াছিল তাহা আমি এখনও ভুলিতে পারি নাই।

অন্যান্য রাত্রির মত সেদিন রাত্রিতে আমি যখন সুমিত্রাকে নিবিড় আলিঙ্গনপাশে বদ্ধ করিলাম, আমি অনুভব করিলাম আমরা যেন আগেকার প্রিয়-প্রিয়া নহি, আমরা যেন অভ্যাসের নিগড়ে বাঁধা গতানুগতিক প্রেমপন্থী স্বামী-স্ত্রী মাত্র।

ইহার পর হইতেই আমাদের মধ্যে ব্যবধানের একটা প্রাচীর গড়িয়া

উঠিল। আমার চোখের সম্মুখে নগ্নভাবে প্রকটিত হইতে লাগিল সুমিত্রার চপলতা ও চাঞ্চল্য। এতদিন তাহার ছেলেমানুষীকে আমি উদার চোখে দেখিয়া আসিয়াছিলাম, তাহার উচ্ছলতার মধ্যে দেখিয়াছিলাম প্রাণের স্পন্দন, সজীবতার আকুল আহ্বান। এখন তাহা নিছক অস্থির-চিত্ততা বলিয়া প্রতীত হইতে লাগিল। আমার বিরাগ দৈনন্দিন ছোটখাট ঘটনার মধ্যে সুমিত্রাকে জানাইয়া দিতেও আমি ত্রুটি করিলাম না।

সুমিত্রা আমার ব্যবহারে ব্যথা পাইয়াছিল নিশ্চয়ই, যদিও সে মুখ ফুটিয়া আমাকে কিছু বলে নাই। তাহার চরিত্রের মধ্যে ছিল এমন একটা অনমনীয় দম্ভ যাহার সম্মুখে আমার সব কিছু বিরক্তিপ্রকাশ প্রতিহত হইয়া ফিরিয়া আসিতে লাগিল। ফল হইল এই যে মনে মনে আমি আরও অশান্ত, আরও অসন্তুষ্ট হইয়া উঠিলাম।

আর একটা দিনের কথা আমার মনে পড়িতেছে। আমি দুইটা সিনেমার টিকিট কিনিয়া নিয়া আসিয়াছি, মার্লিন ডিয়েট্রিস্‌ এবং ক্লার্ক গেব্‌ল্‌এর ছবি। সুমিত্রা বহুদিন সিনেমা দেখে নাই, আমি ভাবিয়াছিলাম আমার এই হঠাৎ টিকিট নিয়া আসায় সে খুব খুসী হইবে।

সুমিত্রার কিন্তু কোন ভাববৈলক্ষণ্য দেখা গেল না। আমার উৎসাহোজ্জ্বল মুখের দিকে তাকাইয়া সে শুধু বলিল, তোমার সিনেমা দেখ্‌তে খুব ইচ্ছে করছে বুঝি?

আমি অত্যন্ত বিরক্ত হইয়া বলিলাম, তা' করছে বই কি! যদি ইচ্ছে না কর্‌ত তাহ'লে নিশ্চয়ই পয়সা খরচ ক'রে টিকিট কিনে নিয়ে আস্‌তুম না!

—ওঃ! কিন্তু আমার ভাল লাগ্‌বে কি না একবার ভেবে দেখেছ কি?

মুহূর্ত্তের মধ্যে আমার স্মরণ হইল মার্লিন ডিয়েট্রিস্‌ এবং ক্লার্ক গেব্‌ল্‌ ইহাদের একজনকেও সুমিত্রা পছন্দ করে না। এই দুই অভিনেতা-অভিনেত্রীসম্বলিত একটা ছবি আমরা একবার দেখিতে গিয়াছিলাম বিবাহের অব্যবহিত পরে এবং ইণ্টারভ্যালের সময়ই আমরা উঠিয়া আসিয়াছিলাম, কারণ সুমিত্রা বলিয়াছিল, পয়সা দিয়ে টিকিট কিনেছি বলেই যে বাজে ছবি দেখার শাস্তি ভোগ কর্‌তে হবে এমন কোন বাঁধাধরা নিয়ম নেই!....আমি অবলীলাক্রমে ভুলিয়াই গিয়াছিলাম এই নিতান্ত-অকিঞ্চিৎকর-নয় ঘটনাটি!

কিন্তু সুমিতার শ্লেষ আমার ভাল লাগিল না। আমিও সমান ওজনে জবাব দিলাম, উচ্চশ্রেণীর অভিনয় যে গ্রাম্যমেয়েদের বুদ্ধি এবং রসবোধশক্তির অতীত ভুলেই গিয়েছিলাম। বুঝ্‌তে পারে এমন সঙ্গীর অভাব হ'বে না, তোমার আস্‌বার প্রয়োজন নেই।....বলিয়া আমি একাই চলিয়া গেলাম সিনেমায়। কিন্তু কি-জানি-কেন সেদিন ডিয়েট্রিস্‌ এবং গেব্‌ল্‌এর ছবি আমার মনকেও স্পর্শ করিল না এবং ইণ্টারভ্যালের সময় আমি উঠিয়া আসিলাম।

উঠিয়া আসিলাম সত্য, কিন্তু আমার মনের মধ্যে অসন্তোষ পুঞ্জীভূত হইতে লাগিল এবং তাহার জন্য আমি দায়ী করিলাম সুমিত্রাকে, তাহার উদারতার অভাবকে।

বলা বাহুল্য, সুমিত্রার দিকটা আমি একেবারেই লক্ষ্য করি নাই। যদি করিতাম তবে বোধ হয় ফিরিবার একটা পথ থাকিত।

সুমিত্রা বুঝিয়াছিল আমি তাহাকে আর ক্ষমার চক্ষে দেখিতে প্রস্তুত নহি এবং তাই তাহার ছোটখাট দুর্ব্বলতাকে আমি অহেতুকভাবে বড় করিয়া দেখিতে সুরু করিয়াছি। ফলে, সে নিজেকে ধীরে ধীরে সঙ্কুচিত

করিয়া নিয়া আসিয়াছিল তাহার নিজের জগতে, যেখানে তাহার অপ্রতিহত রাজত্ব। আমার অজ্ঞাতে, গৃহ হইতে আমার প্রাত্যহিক অনুপস্থিতির অবকাশে সে আরও উৎসাহের সহিত গা' ঢালিয়া দিল গানরচনায় এবং গানে সুর দেওয়ায়।

নিঃশব্দে তাহার এই নিষিদ্ধ কাজ করা যে আমি সময় সময় অনুভব করি নাই এমন নয়, কিন্তু আমার বিরক্তি প্রকাশের পরও যদি সে স্বাধীন ইচ্ছায় এবং বুদ্ধিতে তাহার এই বিলাসে আত্মনিয়োগ করে তবে আমার কিছুই বলিবার নাই। তাহার পরিমণ্ডল নিয়া সে থাকুক তাহার আনন্দে, আমি অনধিকার প্রবেশ করিব না মোটেই। ....কিন্তু আমিও চাই, আমার পরিমণ্ডলের ছায়া যেন সে ভুলিয়াও না মাড়ায়।

স্বাতন্ত্র্যপ্রিয়তার অহমিকায় আমি ভুলিয়াই গিয়াছিলাম যে নারী স্বাতন্ত্র্য চায় না। সে চায় বন্ধুত্ব, সে অনুভব করিতে চায় যে তাহার প্রিয়ের অনুরাগ ঘিরিয়া আছে তাহার নিজের প্রত্যেকটি চপলতায়, বিলাসে, ছোটবড় কাজে অকাজে। ....সুমিত্রাও চাহিয়াছিল যে আমি তাহার সব কিছু লীলাচাঞ্চল্য, তাহার প্রত্যেকটি অনুরাগ বিরাগকে দেখি ক্ষমাসুন্দর চোখে। কিন্তু তাহার অভিলাষ পূরণ করিতে আমি এতটুকু চেষ্টাও করিলাম না।

এইভাবে দিন চলিতে লাগিল। আমাদের দুইজনের মধ্যে ব্যবধান ক্রমশঃ আরও বিশাল, আরও দুরতিক্রম্য হইয়া চলিল। বাহিরের আচরণ অটুট রহিল সত্য, কিন্তু অন্তরে অন্তরে আমরা উভয়েই অনুভব করিতে লাগিলাম আমাদের ভালবাসায় ঘুণ ধরিয়াছে। তবু আমরা অভিনয় করিয়া চলিলাম, কারণ অভিনয়ের সাহায্যে বাস্তবের নগ্নতা খানিকটা অন্ততঃ ঢাকা পড়ে।

ইহার মধ্যে সুমিত্রার একবার অত্যন্ত শক্ত একটা অসুখ হইয়াছিল। রোগশয্যায় তাহার সস্নেহ পরিচর্য্যা করিতে আমি কোনই কার্পণ্য করি নাই, হয়ত বা চিরদিনের জন্য সুমিত্রাকে হারাইবার সশঙ্ক সম্ভাবনাও আমার মনের মধ্যে মাঝে মঝে উদিত হইত। তাহার রোগপাণ্ডুর শীর্ণ মুখখানার দিকে তাকাইলে আমার পুঞ্জীভূত সব কিছু বিরক্তি দ্রবীভূত হইয়া আসিত। কিন্তু দিন পনেরোর মধ্যেই সুমিত্রা রোগশয্যা ছাড়িয়া উঠিল এবং আমরাও ফিরিয়া আসিলাম আমাদের আগেকার অভিনয়ের ভূমিকায়।

ইহার অব্যবহিত পরেই আমাদিগকে নৈনিতালে আসিতে হইল—ডাক্তারের পরামর্শে। সুমিত্রার শরীর সম্পূর্ণভাবে সারিতে হইলে পাহাড়ের হাওয়ার দরকার এবং ডাক্তার বলিলেন নৈনিতালের পাহাড় ও লেক্ই হইবে সবচেয়ে উপকারী। তাই আমরা নৈনিতালে আসিলাম। ভবিষ্যতের গর্ভে নিহিত লিপির দুই একটি পাতাও যদি তখন দেখিতে পাইতাম তাহা হইলে হয়ত আমি সুমিত্রাকে নিয়া যাইতাম মুসৌরী বা শিমলা বা দার্জ্জিলিঙএ—নৈনিতালে কিছুতেই নয়!

নৈনিতালে প্রথম সপ্তাহটা কাটিয়াছিল বেশ অনাবিল আনন্দে। কিছুদিনের জন্য আমরা যেন আমাদের লুপ্তপ্রায় ভালবাসাকে ফিরিয়া পাইয়াছিলাম। লেকভিউ হোটেলের দোতলায় সবচেয়ে কোণের সুইট্‌টা আমরা ভাড়া নিয়াছিলাম। আমাদের ঘরের সম্মুখের অনতিপ্রসর বারান্দায় বসিয়া আমরা দুইজনে তাকাইয়া থাকিতাম লেকের জলের দিকে আর লক্ষ্য করিতাম পথচারীচারিণীদের বিচিত্র বেশভূষা। অপরিণতবয়স্কা বালিকার মত সুমিত্রা হাসিত আর তাহার হাসিতে আমিও সহজভাবে যোগ দিতাম।

প্রকৃতির আবরণের সাহায্যে ভিতরের ভাঙন প্রতিহত করা

সাময়িকভাবে সম্ভবপর হইতে পারে, কিন্তু অনির্ব্বাণ অভিযোগের আঁচড়ে যে ভালবাসা ক্ষতবিক্ষত হইয়া রহিয়াছে তাহা এইপ্রকার বাহ্যিক প্রলেপে কখনও স্বাভাবিক সুস্থতায় ফিরিয়া আসিতে পারে না। তাই প্রথম সপ্তাহের নূতনত্ব কাটাইয়া উঠিবার পর আমরা বুঝিতে পারিলাম সংসারের দৈনন্দিন দুর্ব্বলতা ও কার্পণ্যবর্জ্জিত আমাদের আনন্দবিহ্বল পুরানো দিনগুলি চিরকালের জন্য আমাদের আয়ত্তের বাহিরে চলিয়া গিয়াছে।

নৈনিতালের লেক্ এবং পাহাড়ে বোধ হয় মাদকতা আছে। তাই হারানো স্বাস্থ্য খানিকটা ফিরিয়া পাইয়াই সুমিত্রা আবার তাহার বিলাস, গানরচনা এবং সঙ্গীতে মন দিল। এইসব তুচ্ছ কল্পনা-ছড়ানো কাজে সে বোধ হয় অদ্ভুত একটা প্রেরণা পাইত। কারণ আমি লক্ষ্য করিলাম দৈনন্দিন আহারবিহারে তাহার সময়ানুবর্ত্তিতাও যেন অনেকখানি চলিয়া গেল।

আমার মনে পড়িতেছে একদিন আমি পোষাক পরিয়া হোটেলের লন্এ পায়চারি করিতেছি, সুমিত্রাকে নিয়া যাইব বেড়াইতে, নৈনিতাল হইতে মাইল কুড়িএকুশ দূরে ভাওয়ালী নামে ছোট এক সহরে। ট্যাক্সিষ্ট্যাণ্ড্এ ট্যাক্সি অপেক্ষা করিতেছে। আমি পুনঃ পুনঃ আমার হাতঘড়িটার দিকে তাকাইতেছি। আধঘণ্টা হইয়া গেল, তবু সুমিত্রার দেখা নাই। অধীর হইয়া আমি সিঁড়ি বাহিয়া উপরে চলিয়া গেলাম আমাদের ঘরে। দেখি অৰ্দ্ধসজ্জিতা সুমিত্রা টেবিলের উপর ঝুঁকিয়া একাগ্রচিত্তে কি লিখিতেছে।

আমার পায়ের শব্দ শুনিতে পাইয়া সে মুখ তুলিয়া তাকাইল। শুধু একটু হাসিল।

আমি বুঝিলাম সে তাহার প্রিয় বিলাসে নিমগ্ন।

বলিলাম, এদিকে ট্যাক্সি দাঁড়িয়ে রয়েছে, সুমিত্রা, আর তুমি এখন ছাইপাঁশ লিখ্‌তে বসেছ?

—ছাইপাঁশ না গো, নৈনিতালের অধিষ্ঠাত্রী দেবীকে স্মরণ ক'রে কয়েক লাইন লিখ্‌ছি!........বেশ একটু আবদারের সুরেই সুমিত্রা বলিল।

—তাহ'লে তুমি ভাওয়ালীতে যাবে না?

—আজ না হয় না-ই গেলাম। ভাওয়ালী ত ফুরিয়ে যাচ্ছেনা, ফুরিয়ে যাচ্ছে আমার প্রাণের স্পন্দন, আমার রসের উৎস।

আমি রীতিমত রাগিয়া উঠিলাম।

—আমার কষ্টোপার্জ্জিত পয়সা এইভাবে নষ্ট ক'রে তোমার স্বার্থপরতার পরিচয় না দিলেই আমি খুসী হ'তাম, সুমিত্রা! একটু আগেও যদি বল্‌তে তোমার যাবার ইচ্ছে নেই তাহ'লে আমি শুধু শুধু ট্যাক্সিওয়ালাকে ভাড়ার পয়সা দিয়ে আস্‌তাম না।

—ওঃ, তুমি এরই মধ্যে ট্যাক্সিভাড়া ক'রে বসে আছ? তাহ'লে আমি এখ্‌খুনি আস্‌ছি। আর দু'মিনিটমাত্র, তার বেশী দেরী হ'বেনা।

—দরকার নেই। তুমি তোমার কবিতা নিয়ে থাকো। আমি ট্যাক্সিওয়ালাকে আমার দণ্ড দিয়ে আসি।....বলিয়া আমি রাগে গজগজ করিতে করিতে বাহির হইয়া গেলাম। যাইতে যাইতে অনুভব করিলাম, সুমিত্রা একটু হাসিয়া আবার তাহার লেখায় মন দিল।

আমাদের সুইট্‌এর পাশের সুইট্‌টা অনেকদিন খালি ছিল। একদিন লক্ষ্য করিলাম সেখানে একজন আধাবয়সী ভদ্রলোক আসিয়াছেন।

ভদ্রলোকের বেশভূষা একটু অসাধারণ; অধিকাংশ সময়ই তিনি গেরুয়া রংএর একটা আলখাল্লা পরিয়া থাকিতেন এবং তাঁহার বাব্‌রী চুল অর্দ্ধেকটা ঢাকিয়া তাঁহার মাথার উপর বিরাজ করিত আধাগান্ধী ও আধারাবীন্দ্রিক একটা টুপি। তাঁহার বিচিত্র বেশভূষা দেখিয়া আমি তাঁহাকে যথাসম্ভব এড়াইয়া চলিতে সুরু করিয়াছিলাম।

লেকের ধারে একদিন ভদ্রলোকের একেবারে সাম্‌নাসাম্‌নি পড়িয়া গেলাম। আমাকে দেখিয়াই তিনি একটু হাসিলেন এবং নমস্কারের ভঙ্গীতে মাথাটা একটু হেলাইলেন। অগত্যা বাধ্য হইয়া আমাকেও একটু থম্‌কাইয়া দাঁড়াইতে হইল।

ভদ্রলোকই প্রথমে কথা বলিলেন।

—অনেকদিন থেকেই আপনার সঙ্গে আলাপ কর্‌ব ভাব্‌ছি, হোটেলে পাশাপাশি কামরায় রয়েছি, কিন্তু কোন না কোন কারণে আলাপটা হ'য়ে ওঠেনি'।

মুখে হাসি টানিয়া বলিলাম, হ্যাঁ, আপনাকেও আমি দূর থেকে ক'দিন ধরে দেখ্‌ছি।....আপনি ত দিন তিনচার হ'ল এসেছেন, না ?

—হ্যাঁ। কিন্তু আপনার স্ত্রীর সঙ্গে আমার এর মধ্যেই আলাপ হ'য়ে গেছে....অত্যন্ত অসাধারণ মেয়ে, সচরাচর এরকম প্রতিভা দেখ্‌তে পাওয়া যায় না।

বলা বাহুল্য আমি বিস্ময়াপ্লুত হইয়া উঠিলাম। সুমিত্রা ত তাহার এই নূতন পরিচিতের কথা আমাকে বলে নাই!

ভদ্রলোক বলিয়া চলিলেন, প্রথম আলাপেই আপনার স্ত্রীর কথা বলছি ব'লে কিছু মনে কর্‌বেন না যেন। হাজার হোক্, বয়সে প্রৌঢ়ত্বের কোঠায় পৌঁচেছি, মেয়েরা আমাদের কাছে নিজেদের যেরকম অসঙ্কোচে

প্রকাশ ক'রে ফেলে, অপেক্ষাকৃত অল্প বয়সের লোকদের কাছে সেরকম কখনও কর্‌তে পারেনা।....আপনি কি মনে করেন না....

বলিয়া জিজ্ঞাসুনেত্রে ভদ্রলোক আমার দিকে তাকাইলেন।

—অনিমেষ। আমার নাম অনিমেষ মিত্র।

—আমার পরিচয়ও দিই, আমার নাম নরেশ চক্রবর্ত্তী।....হ্যাঁ, আপনি কি মনে করেন না অনিমেষবাবু, আপনার স্ত্রীর প্রতিভা সত্যই অসাধারণ? এই বয়সে উনি যে গান রচনা করেছেন এবং তাতে সুর দিয়েছেন তা' দেখে আমি অবাক হ'য়ে গেছি। গান জিনিষটা আমি একটু আধটু বুঝি, তাই বল্‌ছি আপনি ওঁর এই ক্ষমতাটা কিছুতেই নষ্ট হ'তে দেবেন্ না। এর পূর্ণ বিকাশ হ'লে আমাদের দেশ গর্ব্ব কর্‌বার মত কিছু জিনিষ পাবে!

এক নিঃশ্বাসে নরেশবাবু কথাগুলি বলিয়া গেলেন।

আমি অধীর হইয়া উঠিয়াছিলাম। সত্য কথা বলিতে কি, নরেশবাবুর এই গায়েপড়া উপদেশ দানে আমি মোটেই প্রীত হইতে পারি নাই।

—আপনার সঙ্গে অন্য এক সময় কথা বল্‌ব। ....বলিয়া শশব্যস্তে আমার গন্তব্যস্থানাভিমুখে যাইবার ভাণ করিয়া আমি বিদায় নিলাম।

নরেশবাবুর সঙ্গে আমার সাক্ষাতের বিষয় সুমিত্রাকে আমি কিছুই বলিলাম না। আমার মনের রুদ্ধ অন্তঃপুরে তাহার বিরুদ্ধে তীব্র অভিমান গুমরাইয়া গুমরাইয়া মরিতে লাগিল। সুমিত্রা আজকাল আমাকে এতখানি পর ভাবে যে নরেশবাবুর সঙ্গে পরিচয়ের কথাটা পর্য্যন্ত আমাকে জানানো সঙ্গত মনে করে নাই? অথবা সে কি ভাবে

আমি তাহার উচ্চকৃষ্টিগত কাজগুলির রসগ্রহণ করার সম্পূর্ণ অনুপযুক্ত? নরেশবাবুর মত আমি তাহার অন্ধ স্তাবক না হইতে পারি, কিন্তু সত্যিকারের প্রতিভার সম্যক্ মর্য্যাদা দিতে কি আমি জানিনা?

ঈর্ষ্যার যবনিকা আমাকে এতখানি মোহাচ্ছন্ন করিয়া তুলিল যে সুবিধাবাদী আমি অবলীলাক্রমে ভুলিয়া গেলাম, সুমিত্রা তাহার নিজের শক্তিগুলি কোনদিনই আমার নিকট হইতে গোপন করিয়া রাখিতে চাহে নাই, বরং আমারই অবজ্ঞা, আমারই কৃপণতা তাহাকে বাধা দিয়াছে তাহার নিজেকে আমার সম্মুখে খুলিয়া ধরিতে। আজ যদি সে আমাকে বাদ দিয়া সহানুভূতিসম্পন্ন রসজ্ঞ নরেশবাবুর কাছে আত্মপ্রকাশ করিয়াই থাকে তবে তাহার জন্য প্রধানতঃ আমিই কি দায়ী নহি?

পরদিন চা খাইতে খাইতে আমি সুমিত্রাকে বলিলাম, জানো, শান্তিনিকেতন থেকে রবিবাবুর একদল ছাত্রছাত্রী নৈনিতালে আস্‌ছেন, এখানে দু'তিনদিন অভিনয় নাচগান হ'বে।

—জানি।

নূতন একটা খবর দিতেছি, সুমিত্রা উৎসুক এবং উৎফুল্ল হইবে ভাবিয়াছিলাম, তাহার শান্ত জবাবে আমি দমিয়া গেলাম।

তবু প্রশ্ন করিলাম, বুকিং এখন থেকেই সুরু হ'য়েছে, এক সন্ধ্যার জন্য দুটো সীট বুক্ ক'রে এলে হয় না?

ঠোঁটের কোণে একটা বক্র হাসি টানিয়া আনিয়া সুমিত্রা বলিল, তুমি যাবে শান্তিনিকেতনের ছাত্রছাত্রীদের অভিনয় দেখ্‌তে? ঘুম পাবেনা?

মুহূর্ত্তের জন্য আমি নিজের স্থৈর্য্য হারাইয়া ফেলিলাম। তীব্রকণ্ঠে বলিলাম, আমার অন্যায় হ'য়েছে তোমাকে আমার সঙ্গে যেতে অনুরোধ করেছি! নরেশবাবুর সঙ্গে যেতে পার্‌লে তুমি বোধ হয় বেশী খুসী হ'বে, না?

সুমিত্রা হাঁ করিয়া আমার দিকে তাকাইয়া রহিল।

আমি সমান ওজনে বলিয়া চলিলাম, আমি এসব উচ্চাঙ্গের কৃষ্টি কিছুই বুঝিনা, রসজ্ঞ নরেশবাবু তোমাকে ভাল ক'রে বুঝিয়ে দিতে পারবেন।....তা আমি নিতান্ত ঈর্ষ্যাপরায়ণ নই, দুটো টিকিট আমিই না হয় কিনে দিচ্ছি, তোমরা দু'জনে দেখে এসো।

এবার সুমিত্রা কথা বলিল।

—তুমি কী যা' তা' বল্ছ? স্বল্পপরিচিত একজন ভদ্রলোকের সম্বন্ধে এসব কর্দর্য্য ইঙ্গিত কর্‌তে তোমার একটুও লজ্জা হয় না?

সুমিত্রা বোধ হয় আরও কিছু বলিতে যাইতেছিল, আমি বাধা দিয়া উচ্চৈঃস্বরে বলিলাম, স্বল্পপরিচিত নিশ্চয়ই, তবু যদি তোমরা এরকম লুকোচুরি না কর্‌তে!

—লুকোচুরি? লুকোচুরি কোথায় কর্‌লাম? ....বিস্মিতস্বরে সুমিত্রা প্রশ্ন করিল।

—লুকোচুরি নয়? নরেশবাবুর সঙ্গে তোমার আলাপ হ'য়েছে আজ বোধ হয় হপ্তাখানেক হ'ল, তিনি তোমার প্রতিভা সম্বন্ধে শতমুখ হ'য়ে সারা নৈনিতালে তোমার জয়গান ক'রে বেড়াচ্ছেন, কিন্তু তুমি আমার স্ত্রী, আমাকে ঘুণাক্ষরেও জান্‌তে দিয়েছ তাঁর সঙ্গে তোমার গভীর পরিচয়ের কথা?

আমার স্বরের নিবিড়তাকে হাল্কা করিয়া দিবার প্রয়াস করিয়া সুমিত্রা বলিল, ওঃ, এই? ....তবে তোমায় বলি, নরেশবাবুর সঙ্গে প্রথম এবং শেষ আলাপ হ'য়েছে কাল দুপুরে, যখন তুমি গিয়েছিলে তোমার প্রোফেসারবন্ধুর সঙ্গে দেখা কর্‌তে। তারপর শান্তভাবে তোমার সঙ্গে কথা বল্‌বার সুযোগ পেলাম কই? সন্ধ্যের সময় যখন তুমি হোটেলে ফির্‌লে তখন দেখ্‌লাম তোমার মুখখানা অমাবস্যার অন্ধকারে

ঢাকা, আমার সঙ্গে নিছক ভদ্রতাসূচক দু'একটা 'হ্যাঁ', 'না' ছাড়া একটি কথাও বল্‌লে না তুমি! তারপর আজ সকালবেলা চা' খেয়েই তুমি বেরিয়ে গেলে তোমার বন্ধুর কাছে....ফিরে এলে একটু আগে! আমি ভেবেছিলাম এখন তোমার কাছে নরেশবাবুর কথা বল্‌ব, কিন্তু তুমিই হঠাৎ ভদ্রলোককে জড়িয়ে কতকগুলো বিশ্রী ইঙ্গিত ক'রে বস্‌লে! ছিঃ....

অবিশ্বাসের সুরে আমি বলিলাম, একদিনের আলাপেই নরেশবাবু তোমার প্রশংসায় উচ্ছল হ'য়ে উঠ্‌লেন? তোমার মোহিনীশক্তি আছে, সুমিত্রা!

—তুমি যদি আমায় বিশ্বাস না ক'রো তাহ'লে আমি হাজার জবাবদিহি ক'রেও তোমার দৃষ্টিভঙ্গীর পরিবর্ত্তন ঘটাতে পারব না। আমার শেষ কথা এই, লুকোচুরি করা আমার স্বভাব নয়। যেদিন আমি বুঝ্‌ব তোমার গৃহে থাকা আমার পক্ষে অসম্ভব হ'য়ে উঠেছে আমি নিজেই তোমাকে বল্‌ব, সে সৎসাহসটুকু আমার আছে।

বলিয়া সুমিত্রা দৃপ্তভঙ্গীতে টেবিল ছাড়িয়া উঠিয়া দাঁড়াইল।

সুমিত্রার কথায় আমি তৃপ্ত হইতে পারিলাম না। অশান্তচিত্ত নিয়া বাহির হইয়া পড়িলাম আমার বৈকালিক ভ্রমণে। অসংখ্য অভিযোগ মাথা উঁচাইয়া আমার মনকে ক্ষতবিক্ষত করিতে লাগিল। প্রতিদিনের কাজকর্ম্ম, ভয়ভাবনা, কৃপণতা বিশ্লেষণ করিয়া আমি শুধু দেখিতে পাইলাম সুমিত্রা আমার প্রতি ঘোরতর অবিচার করিয়াছে, আমাকে নির্ম্মমভাবে ঠকাইয়াছে। অভিমানের, ঈর্ষ্যার স্তবকে স্তবকে আমার বুক ভরিয়া উঠিল।

সন্ধ্যার একটু পরে আমি হোটেলে ফিরিলাম। ঘরে ঢুকিতে যাইব এমন সময় কাণে আসিল একজন পুরুষমানুষের কথাবলার শব্দ এবং একটি মেয়ের চাপা কান্নার স্বর।

আমি থম্‌কাইয়া দাঁড়াইলাম।

শুনিলাম, নরেশবাবু বলিতেছেন, তুমি শান্ত হও, সুমিত্রা, তোমার মত বুদ্ধিমতী মেয়ের এত অধীর হ'লে কি চলে?

উত্তরে অশ্রুরুদ্ধকণ্ঠে সুমিত্রা কি বলিল আমি শুনিতে পাইলাম না।

নরেশবাবু আবার বলিলেন, তোমার স্বামী এখ্‌খুনি এসে পড়বেন, তুমি মুখহাত ধুয়ে সুস্থ হ'য়ে ব'সো, নইলে তিনি কি ভাব্‌বেন বল ত?

রাগে আমার গা জ্বলিয়া যাইতেছিল। সুমিত্রার প্রতারণা যে এতদূর গড়াইয়াছে আমি স্বপ্নেও কল্পনা করিতে পারি নাই।

—আমি তাহ'লে এখন আসি, কেমন?

বলিয়া নরেশবাবু বাহির হইয়া আসিলেন। আমাকে বারান্দায় দণ্ডায়মান দেখিয়া তিনি যেন একটু অপ্রস্তুত হইয়া পড়িলেন, কিন্তু পলকের মধ্যে নিজেকে সামলাইয়া নিয়া বলিলেন, এই যে অনিমেষবাবু, আজ আপনাদের কি হ'য়েছে বলুন ত? আমি এসেছিলাম আপনার স্ত্রীর দু'একটা রচনা শুন্‌তে, কিন্তু তিনি হঠাৎ কেন যে এতখানি বিহ্বল হ'য়ে উঠ্‌লেন বুঝতে পার্‌লাম না। ....তা' আপনি এসে পড়েছেন ভালই হ'য়েছে....

নরেশবাবু হয়ত আরও কিছু বলিতেন, আমি তাঁহাকে অবসর না দিয়া সোজা ঘরে ঢুকিয়া দরজাটা বন্ধ করিয়া দিলাম।

আমাকে ঢুকিতে দেখিয়া সুমিত্রা অশ্রুকলঙ্কিত মুখ তুলিয়া বসিল।

বলিল, দেখো, তোমার সঙ্গে খোলাখুলি কয়েকটা কথা বলা নিতান্ত দরকার।

তীব্র শ্লেষমিশ্রিত কণ্ঠে আমি জবাব দিলাম, না বল্‌লেও চল্‌বে, আমার চোখকান দুই-ই আছে, আর বুদ্ধিশক্তিও একেবারে বিলুপ্ত হয়নি', কিছু কিছু বুঝ্‌তে পারি।

—নরেশবাবুর সঙ্গে এখন তোমার দেখা হ'য়েছে?

—অসময়ে এসে রসভঙ্গ করেছি, তাই দেখা হ'য়ে গেল, নইলে হয়ত আজকের লীলাও আমার অজ্ঞাতই থেকে যেত!

অনুনয়মিশ্রিত স্বরে সুমিত্রা বলিল, তুমি বারবার ভয়ানক ভুল কর্‌ছ। তোমার ভুলটা আমি ভেঙ্গে দিতে চাই, আর আমার এই কান্নার কারণটা কি তা'ও বল্‌তে চাই।

উদ্ধতভাবে আমি জবাব দিলাম, কোন প্রয়োজন নেই....তুমি শুধু আমাকে জানিয়ে দিয়ো আমি কিভাবে চল্‌লে তোমার সুখশান্তি অব্যাহত থাক্‌বে, আমি নিজেকে সেইভাবে নিয়ন্ত্রিত কর্‌তে চেষ্টা কর্‌ব।

সুমিত্রা ইহার উত্তরে কিছু বলিতে যাইতেছিল, আমি বাধা দিয়া বলিলাম, এখ্‌খুনি বল্‌বার দরকার নেই, ভেবেচিন্তে কাল ব'লো আমি তোমার ইচ্ছা পালন কর্‌তে যথাসাধ্য চেষ্টা কর্‌ব।

সুমিত্রার সঙ্গে এই আমার শেষ কথা, এই আমার শেষ সম্ভাষণ। এখন ভাবিতেছি, কেন আমি শান্তভাবে সুমিত্রার কথাগুলি শুনিতে স্বীকৃত হই নাই, কেন আমি ভুলের মোহে আচ্ছন্ন হইয়া রহিয়াছিলাম। সুমিত্রা, আমার সুমিত্রা, অতি অভিমানিনী, এই বড় কথাটা কেন আমি ভুলিয়া গিয়াছিলাম? তাহার অনির্ব্বাণ বেদনার এতটুকু অংশ যদি আমি নিতে প্রস্তুত হইতাম তবে আজ তাহাকে বোধ হয় হারাইতাম না! আমি যে তাহাকে ভালবাসি, অতি নিবিড়ভাবে ভালবাসি, এই বড় সত্যটা কেন আমি জোর গলায় সুমিত্রাকে সম্মুখে বলিলাম না?

আজ ভোরবেলা একপেয়ালা চা' খাইয়াই আমি বাহির হইয়া গিয়াছিলাম। সুমিত্রা আমার আগেই বিছানা ছাড়িয়া উঠিয়া গিয়াছিল, তাহার সঙ্গে আমার দেখা হয় নাই। চা' খাইতে খাইতে আমি শুধু শুনিয়াছিলাম তাহার হাতের চুড়ির নিক্কন, বেশপরিবর্ত্তনের শব্দ।

যখন ফিরিলাম তখন একটা বাজিয়া গিয়াছে। অভ্যাসমত আমি সুমিত্রার খোঁজ করিতে গেলাম আমাদের শোবার ঘরে কিন্তু সেখানে তাহাকে দেখিতে পাইলাম না। ভাবিলাম হয়ত সে কোথাও বেড়াইতে বাহির হইয়া গিয়াছে। আমি বসিবার ঘরে চলিয়া আসিলাম।

ঘরে ঢুকিবার সময় পাশের টেবিলটা লক্ষ্য করি নাই। এখন সেই দিকে নজর পড়িল। দেখি একখানা চিঠি সেখানে পড়িয়া আছে।

কৌতুহলী হইয়া চিঠিখানা তুলিয়া নিলাম। উপরে আমার নাম, সুমিত্রার হাতের পরিচিত লেখা।

সুমিত্রা লিখিয়াছে :

"শ্রীচরণেষু,

ভেবেছিলাম মুখেই তোমাকে আমার কথাগুলো বল্‌ব, একদিন অহঙ্কার ক'রে বলেওছিলাম, যখন তোমার গৃহে বাস করা আমার পক্ষে অসহনীয় হ'য়ে উঠ্‌বে তখন তা' বলবার সৎসাহসের অভাব আমার হ'বে না, কিন্তু ঘটনার ঘাতপ্রতিঘাতে চিঠির আশ্রয় নিতে হ'ল, আমার এই দুর্ব্বলতাটুকু তুমি ক্ষমা ক'রো। তোমার অবিশ্বাস, তোমার শ্লেষের সম্মুখে মুখোমুখি দাঁড়াতে আমার ভয় করে না, কিন্তু সঙ্কোচ হয়। এই সঙ্কোচকে কাটিয়ে উঠ্‌তে পার্‌লাম না।

নরেশবাবু এবং আমার মধ্যে কোনই বিশেষ সম্বন্ধ নেই। তাঁকে জেনেছি মাত্র দু'দিন এবং হয়ত তাঁকে ভুলেও যাব দুদিন পরে।

আমাদের দুর্ভাগ্য, তাঁর সঙ্গে আমার প্রথম দিনের আলাপ হয় তোমার অনুপস্থিতিতে, কিন্তু ভদ্রলোকের কোনই অসাধু উদ্দেশ্য ছিল না এবং নেই তা' তোমাকে শপথ ক'রে বল্‌ছি। তিনি একটু কবিপ্রকৃতির লোক, নিজেও এককালে কবিতা লিখ্‌তেন, কথায় কথায় তাঁর কাছে আমি ব'লে ফেলেছিলাম আমার গানরচনার কথা। শুনে তিনি এতখানি উৎফুল্ল হ'য়ে উঠেছিলেন যে তিনি আমাকে প্রায় বাধ্য করেছিলেন আমার দু'একটা রচনা তাঁকে দেখাতে। প্রৌঢ় ভদ্রলোকের সনির্ব্বন্ধ অনুরোধ আমি এড়াতে পারিনি'। তা'ছাড়া তাঁর প্রশংসা আমাকে হয়ত একটুখানি অপ্রকৃতিস্থও করে ফেলেছিল, কারণ তুমি জানো, প্রশংসা দূরে থাক্ এতটুকু উৎসাহও আমি কখনও তোমার কাছ থেকে পাইনি'।

তারপর নরেশবাবুকে নিয়ে কাল তোমার সঙ্গে আমার কথা কাটা-কাটি হ'ল, যার কোন প্রয়োজন ছিল না। তুমি রাগ ক'রে ঘর থেকে বেরিয়ে চলে গেলে, আর আমি হতচেতন, মুমূর্ষুর মত বসে রইলাম। এমন সময় এলেন নরেশবাবু, তোমারই খোঁজে। আমাকে দেখে তিনি সোৎসাহে সুরু কর্‌লেন তোমার সঙ্গে তাঁর আলাপের কথা, বল্‌লেন তুমি কতখানি গৌরব বোধ কর তোমার স্ত্রীর প্রতিভাসম্পর্কে। ....কথাটা অতি সাধারণ, কিন্তু তার মধ্যে এমন একটা উপহাসের খোঁচা অনুভব কর্‌লাম যে আমি অশ্রুসংবরণ কর্‌তে পার্‌লাম না। নরেশবাবু রীতিমত অবাক্ হ'য়ে গিয়েছিলেন, অত্যন্ত স্নেহের স্বরে বল্‌লেন, আমি তাঁর মেয়ের মত, যদি আমার কোন আপত্তি না থাকে তাহ'লে আমার অশ্রুর কারণ তাঁকে খুলে বল্‌তে পারি। ....কি আমি বল্‌ব? আমি কিছুই বল্‌তে পারিনি'। নরেশবাবু খানিকক্ষণ দাঁড়িয়ে সান্ত্বনাসূচক দু'একটা কথা বলে বেরিয়ে চলে গেলেন এবং প্রায় সঙ্গে সঙ্গেই এলে তুমি। তোমার কথায় বুঝলাম নরেশবাবুর আমার কাছে আসাটা দেখেছ, কিন্তু

বুঝিয়ে বল্‌বার এতটুকু সুযোগ তুমি দিলে না! তুমি শুধু বল্‌লে, কোন প্রয়োজন নেই!

তুমি আমাকে অনেক কিছু দিয়েছ, যার স্মৃতি আমি চিরকাল আঁকড়ে ধরে থাক্‌ব, সযত্নে সগর্ব্বে। কিন্তু একটা অভাব তুমি পূরণ কর্‌তে চেষ্টা করোনি' কোনদিন। কোথায় যেন পড়েছি, নারী কাদায় তৈরী খেলার পুতুল নয়, আবার সুরে তৈরী বীণার ঝঙ্কারমাত্রও নয়। ....তুমি আমাকে চিরদিন চেয়েছ তোমারই আসক্তি-অনাসক্তির প্রতিচ্ছবি প্রিয়ারূপে এবং আমার কাছে এসেছ দয়িতের বেশে। বন্ধুর মূর্ত্তিতে তুমি কখনও আসনি' এবং আমাকে তোমার বন্ধু ব'লে স্বীকারও করোনি'। তুমি জানো, গতানুগতিকভাবে আমাদের বিয়ে হয়নি', আমরা পরস্পরকে ভালবেসে বিয়ে করেছিলাম, কাজেই আমি যখন দেখ্‌লাম আমাদের জীবনেও সাধারণ দম্পতির পরস্পরের সম্বন্ধের কোন ব্যতিক্রম হ'ল না তখন আমি অত্যন্ত ক্ষুব্ধ হ'লাম।

আমার এই ক্ষোভ তুমি দূর ক'রে দিতে পার্‌তে অনায়াসে, কিন্তু তুমি সে প্রয়াস ত কর্‌লেই না, বরং তোমার মনে এসে আশ্রয় বাঁধ্‌ল অবিশ্বাস, ঈর্ষ্যা আর অহেতুক অভিমান। আমি এতদিন যেন স্বপ্নে চলেছিলাম, আমার পরিমণ্ডলের খোলাবাতাসে বাধা পাইনি', তোমার এই অবিশ্বাস, ঈর্ষ্যা, অভিমানের ভিড়ে ধাক্কা পেলাম। হাজার কথার আবর্জ্জনা, হাজার বেদনার স্তূপ থেকে অতি খাঁটি একটি সত্য প্রতিভাত হ'য়ে এল, তুমি আমাকে কোনদিন যথার্থভাবে ভালবাসনি'।

আমি আর সব সহ্য কর্‌তে পারি, কিন্তু তুমি আমাকে ভালবাসনি' এই নগ্ন সত্যটা কিছুতেই সহ্য কর্‌তে পার্‌ছিনা। হয়ত আমার ভুল, হয়ত আমার দৃষ্টিশক্তি ক্ষীণ বর্ণান্ধ হয়ে এসেছে, কিন্তু আমি অনুভব কর্‌ছি আমাদের পুরানো সাধারণ সহজ দিনগুলো ফিরিয়ে আন্‌তে হ'লে

বেশ কিছুদিনের ব্যবধানের দরকার, ব্যবধানের অবসরে যদি আমরা পরস্পরকে খুঁজে পাই।

আমি চল্লাম রাণীখেট্‌এ, সেখানকার একাডেমি অব্‌ মিউজিক্‌এ। আমার যে বিলাস তোমাকে প্রতিনিয়ত ক্লিষ্ট করে তুলেছে তা' আমি বর্জ্জন কর্‌তে পার্‌ছিনা, কারণ তা' আমার অন্তরের গভীরতম প্রদেশ থেকে উদ্ভূত। যদি তুমি এই ব্যবধানের অবসরে আমার এই বিলাসকে ক্ষমার চক্ষে দেখ্‌তে পারো, যদি ভবিষ্যতে তুমি মনে ক'রো এই বিলাসলিপ্ত আমাকে দিয়ে তোমার কোন প্রয়োজন আছে, তাহ'লে আমাকে জানিয়ো, আমি তোমার গৃহে ফিরে আস্‌ব। কিন্তু আমার সনির্ব্বন্ধ অনুরোধ, তুমি এখনই আমার খোঁজ কর্‌তে সুরু ক'রোনা, কারণ আমাদের যে বিরোধ তার সামঞ্জস্য দু'একদিনে হ'বেনা।

শেষ কথা এই, নরেশবাবু আমার এই রাণীখেট্‌এ যাত্রার কথা কিছুই জানেন না, তাঁকে তুমি এর জন্য অপরাধী ক'রোনা। রাণীখেট্‌এর খবর পেয়েছি আমি সংবাদপত্রের অনুগ্রহে এবং সেখানে আমার পরিচিত একজন মেয়ে বন্ধু আছে। সেখানে আমার বিশেষ কোন কষ্ট হ'বেনা।

—তোমার স্ত্রী।"

* * * *

এ কী নিদারুণ চিঠি সুমিত্রা লিখিয়া গিয়াছে! আমি কিছুতেই বিশ্বাস করিতে পারিতেছিনা আমার অভিমানিনী সুমিত্রা আমাকে ছাড়িয়া চলিয়া গিয়াছে। এত বড় ভুলের বোঝা আমি সহিব কেমন করিয়া?....সেত আমাকে বলিয়াছিল যখন তাহার মনে হইবে আমার গৃহে বাস করা তাহার পক্ষে অসহনীয় হইয়া উঠিয়াছে তখন খোলাখুলিভাবে সে আমাকে বলিবে! কেন সে বলিল না? কেন সে আমাকে এতটুকু

সুযোগ দিল না যাহাতে আমি তাহাকে বলিতে পারি, আমার ভুল হইয়াছে, আমি তাহাতে অবিশ্বাস করি নাই !

সুমিত্রা লিখিয়াছে, আমাদের দুইজনের একত্রে থাকা একপ্রকার অসম্ভব হইয়া উঠিয়াছে, তাই কিছুদিনের ব্যবধান দরকার, যদি এই ব্যবধানের অবসরে আমরা পরস্পরকে নূতন করিয়া চিনিতে পারি ! কিন্তু এই শাস্তির ত প্রয়োজন ছিল না !....রাণীখেট্ ! কোথায় এই রাণীখেট্ ? ইহার সন্ধান সে কি করিয়া পাইল ? আমার গৃহের নীড় ছাড়িয়া সে কি শান্তি পাইবে রাণীখেট্এর একাডেমিতে ?

সুমিত্রা বলিয়াছে আমি যেন তাহার খোঁজ না করি, তাহার সন্ধানে আমি রাণীখেট্এ না যাই, কারণ আমার উপস্থিতি তাহার বেদনাবিহ্বল মনকে আরও অশান্ত করিয়া তুলিবে। কিন্তু তাহাকে ছাড়িয়া আমি কি করিয়া এই নৈনিতালে থাকিব ? দিনের পর দিন পাহাড়ের শ্রেণীর দিকে তাকাইয়া থাকিতে থাকিতে আমার চোখ যে ক্লান্ত হইয়া আসিবে, আমার মন যে চঞ্চল হইয়া উড়িয়া যাইতে চাহিবে এইসব শৈলশ্রেণীকে অতিক্রম করিয়া সুমিত্রা যেখানে আছে সেইখানে !

পাশের সুইট্এ নরেশবাবুর গলা শুনিতে পাইতেছি। তিনি জানেন না সুমিত্রা কোথায় চলিয়া গিয়াছে। আমি অন্যায়ভাবে তাঁহাকে সন্দেহ করিয়াছি ! কিন্তু আমি আমার এই দীনতা, এই অসহায়তা কিছুতেই তাঁহার কাছে প্রকাশ করিতে পারিব না !

সুমিত্রাকে আমি ফিরাইয়া আনিব, রাণীখেট্এ সে পৌঁছাইবার আগেই আমি তাহার পথরোধ করিয়া দাঁড়াইব। তাহাকে বলিব, সুমিত্রা আমার ভুল হ'য়েছে, আমাকে ক্ষমা কর, তুমি ফিরে চলো।

সুমিত্রা নিশ্চয়ই আমার অনুরোধ শুনিবে। যখন সে দেখিবে ক্ষত-বিক্ষত পদে আমি ছুটিয়া আসিয়াছি শুধু তাহাকে ফিরাইয়া নিয়া যাইতে,

তখন তাহার সব অভিমান অভিযোগ নিশ্চয়ই দ্রবীভূত হইয়া যাইবে।

হ্যাঁ, এই ঠিক। সুমিত্রা রাণীখেট্এ গিয়াছে সাধারণের পথ বাহিয়া। আর আমি যাইব উত্তুঙ্গ পাহাড়গুলি অতিক্রম করিয়া, অনধিগম্য অথচ সংক্ষিপ্ত পথের পথিকরূপে।....সুমিত্রা একাডেমির দ্বারে পৌঁছাইবার পূর্ব্বেই আমি তাহার সম্মুখে যাইয়া দাঁড়াইব, তাহার ক্ষমা ভিক্ষা করিব। আমাকে সে নিশ্চয়ই ক্ষমা করিবে।

কিন্তু এই কাহিনী আমি কালীর আঁচড়ে লিপিবদ্ধ করিলাম কেন?....সুমিত্রার সাক্ষাৎ যদি না পাই তবে কি সার্থকতা থাকিবে এই অসংলগ্ন অন্তর-নিংড়ানো ইতিবৃত্তে? সুমিত্রাই যদি আমাকে ভুল বুঝিতে পারিল তবে কেন আমি সহানুভূতি ভিক্ষা করিব পৃথিবীর জনসাধারণের কাছে?

আবার বুঝি ভুল করিয়া বসিলাম! কাহিনী লিখিতে না বসিয়া, অমূল্য দুইটি ঘণ্টা এইভাবে নষ্ট না করিয়া, আমার উচিত ছিল অবিলম্বে সুমিত্রার সন্ধানে যাত্রা করা।....কে জানে সে ইহারই মধ্যে একাডেমির অন্তঃপুরচারিণীভাবে অধিষ্ঠিত হইয়াছে কিনা!

না, আর দেরী করিব না। নীরন্ধ্র এই অন্ধকার অপসৃত হইবার পূর্ব্বেই আমি যাত্রা করিতেছি। হে ভগবান্, তুমি আমাকে নিরাশ করিও না!

# বাধা

ব্রেকফাষ্ট টেবিলে বিশ্রী একটা কাণ্ড ঘটিয়া গেল।

সকালবেলা খবরের কাগজে ডুব দিয়া থাকাটা চিরকালই প্রবীরের স্বভাব, এবং এজন্য স্ত্রী প্রমীলার তরফ হইতে অনুযোগও সে কম শোনে না, কিন্তু আজ তাহার অন্যমনস্কতা যেন চরম সীমায় আসিয়া পৌঁছিয়াছিল। খবরের কাগজের পাতা উল্টাইতে যাইয়া প্রবীরের ডান হাতটা গিয়া পড়িল তাহারই সম্মুখে স্থাপিত তাহার জন্য তৈরী গরম চায়ের পেয়ালার উপর এবং মুহূর্ত্তের মধ্যে চা দুধ বিশৃঙ্খলভাবে ছড়াইয়া পড়িয়া নূতন টেবিল-ক্লথটাকে ত নষ্ট করিলই, অধিকন্তু তাহার একটা ঝলক গিয়া পড়িল প্রমীলার অতি সখের হাল্কা সবুজ রং-এর জর্জ্জেট শাড়ীটার উপর।

প্রবীর অত্যন্ত অপ্রস্তুত হইয়া ছড়ানো পেয়ালা এবং দুধের পাত্রটাকে সামলাইতে অগ্রসর হইয়াছিল, কিন্তু স্ত্রীর ভ্রূকুটির সম্মুখে কেমন যেন সঙ্কুচিত হইয়া সে জড়ভরতের মত তাহার চেয়ারে স্থানু হইয়া বসিয়া রহিল।

অবশ্য একথা স্বীকার করিতেই হইবে যে, যে কোন স্ত্রী তাহার সখের শাড়ীর এরকম দুরবস্থায় রুষ্ট হইবেই, বিশেষ করিয়া সেই দুরবস্থা যদি ঘটে তাহার স্বামীর অতি একগুঁয়ে অভ্যাস-দাসত্বের জন্য। কিন্তু প্রমীলার বিরক্তিও যেন আজ সীমা অতিক্রম করিয়া গেল।

কোলের ন্যাপ্‌কিনটা স্বামীর মুখের দিকে বেশ একটু জোরের সহিতই নিক্ষেপ করিয়া প্রমীলা টেবিল ছাড়িয়া উঠিয়া দাঁড়াইল। তীব্রকণ্ঠে

বলিল, ভোলা মনের নমুনা ত রোজই দেখ্‌তে পাচ্ছি, কিন্তু আজ আমার সকালবেলার যাত্রাটা ইচ্ছা ক'রে পণ্ড না কর্‌লেই পার্‌তে।

প্রবীর বলিতে যাইতেছিল প্রমীলার যে শাড়ীটা নষ্ট হইয়াছে তাহার জোড়া বাজারে দুষ্প্রাপ্য নহে, কিন্তু সে তাহাকে কোন কথা বলিবার অবসর না দিয়াই গট্ গট্ করিয়া ঘর হইতে বাহির হইয়া গেল।

আসলে কিন্তু কাণ্ডটা ঘটিয়াছিল প্রবীরের অন্যমনস্কতার জন্য নহে। সেদিনকার কাগজের ছোট্ট একটি খবরই ছিল ইহার জন্য দায়ী।

খবরটা আর কিছুই নয়, পশ্চিমের বিখ্যাত ব্যবসায়ী মিঃ শিবরাম ব্যানার্জ্জি সস্ত্রীক কলিকাতায় আসিয়াছেন, বড়দিনের আমোদ প্রমোদ উপভোগ করিতে।

পাঠকপাঠিকারা নিশ্চয়ই ভাবিতেছেন, এই খবরের মধ্যে এমন কী আছে যাহা প্রবীরের স্নায়ুগুলিকে হঠাৎ এতখানি চঞ্চল করিয়া তুলিতে পারে? বড়দিনের সময় কলিকাতায় ত এ রকম অনেক ধনী এবং সৌখীন ব্যক্তিরই আনাগোনা হইয়া থাকে, শিবরামবাবুও যে আসিবেন তাহার মধ্যে অস্বাভাবিকতা কী আছে?

কিন্তু যাহারা প্রবীরের জীবনের ইতিহাস জানে তাহারা তাহার এই চাঞ্চল্যে মোটেই বিস্মিত হইবে না। শিবরাম ব্যানার্জ্জির পত্নী গীতা ব্যানার্জ্জির কলিকাতায় আসার সংবাদই প্রবীরকে হঠাৎ বিপর্য্যস্ত করিয়া ফেলিয়াছিল।

সে প্রায় আট বছর আগেকার কথা। প্রবীর তখন সবেমাত্র কলেজ-

ছাড়িয়া য়ুনিভার্সিটিতে ঢুকিয়াছে। গীতা গাঙ্গুলী (তখনও সে শিবরাম ব্যানার্জ্জির স্ত্রী হয় নাই) ও প্রবীরের পরস্পর জানাশোনা বেশ একটু রোম্যান্টিক স্তরে আসিয়া পৌছিয়াছে।

গীতার বাবা কলিকাতার বিখ্যাত ব্যারিষ্টার, অর্থ গৌরবও তাঁহার প্রচুর। মেয়ে যখন আঠারোর কোঠায় পা দিয়াছে তখন হইতেই তিনি ভাবিতে সুরু করিয়াছেন হয় কোন আই-সি-এস্ না হয় কোন ধন-কুবেরের সাথে তাহার বিবাহ দিবেন।

গীতা অবশ্য তাহার বাবার এই উচ্চাভিলাষের কথা ঠিক বুঝিতে পারে নাই, তাই অত্যন্ত সাধারণ মধ্যবিত্ত ঘরের ছেলে প্রবীরের সাথে মিশিতে তাহার কোনই দ্বিধা ছিল না। দুইজনের মধ্যে মধুর একটি বন্ধুত্ব গড়িয়া উঠিয়াছিল এবং প্রবীরের দিক দিয়া তাহা অতি শীঘ্রই রূপায়িত হইয়া উঠিয়াছিল ভালবাসায়, যদিও গীতার মনের অবগুণ্ঠন তখনও সম্পূর্ণভাবে উন্মুক্ত হয় নাই।

প্রবীরকে তাহার এই অবিমৃষ্যকারিতার জন্য দোষ দেওয়া যায় না। অতি সাধারণ মধ্যবিত্ত ঘরের ছেলে সে—বড়লোকের মেয়ে গীতার কাছে যাহা ছিল সহজ লীলা চপলতা, প্রবীরের চোখে তাহা আনিত এক নেশার আমেজ। গীতার টুক্‌রা টুক্‌রা কথা, তাহার আন্তরিক প্রীতি, প্রবীরের কাছে প্রতিভাত হইত নবীন শ্যামল মেঘের প্রথম প্রসাদবৃষ্টির মত। অবশেষে একদিন সে দুঃসহ সাহসে বলীয়ান্ হইয়া গীতার কাছে তাহার মনের গোপনতম কথাটি খুলিয়া বলিল।

গীতার হৃদয়াভ্যন্তরালেও ইহার প্রতিধ্বনি ধ্বনিয়া উঠিয়াছিল, কিন্তু ঘটনার ঘাত প্রতিঘাতে সমস্তই কেমন যেন এলোমেলো হইয়া গেল। প্রবীর গীতাকে ভালবাসিলেও তাহাকে বিবাহ করিবার মত মনের জোর সঞ্চয় করিতে পারিল না। ধনী গৃহে অতি আদরে পালিতা দুহিতা

তাহাদের বিধিবদ্ধ গৃহে হয়ত নিজেকে মানাইয়া নিতে পারিবে না এই সন্দেহে তাহার ভালবাসার তীব্রতা সাময়িকভাবে কমিয়া আসিল। এদিকে আই-সি-এস জামাতা সহজলভ্য নয় দেখিয়া গীতার বাবা ধনী ব্যবসায়ী মিঃ শিবরাম ব্যানার্জ্জির সঙ্গে মেয়ের বিবাহ স্থির করিলেন এবং গীতাও ব্যবহারিক জীবনে প্রবীরের কল্পনাবিলাসী প্রেমের চেয়ে শিবরাম ব্যানার্জ্জির সাদর অভ্যর্থনার মূল্য বেশী উপলব্ধি করিয়া এই বিবাহে রাজী হইয়া গেল। প্রবীরের প্রথম পূজার ডালি তাহার মানসী হয়ত সানন্দেই গ্রহণ করিত, কিন্তু দুরধিগম্য সংশয় এবং সঙ্কোচ তাহাকে একটা সীমারেখার বাহিরে যাইতে দিল না।

বৎসর দুই পরে প্রবীর তাহারই মত মধ্যবিত্ত এক পরিবারের মেয়ে প্রমীলাকে বিবাহ করিল।

প্রমীলাকেও সে পছন্দ করিয়াই বিবাহ করিয়াছিল। প্রথম প্রেমের উদ্দাম উচ্ছ্বাস সে হয়ত প্রমীলা সম্পর্কে অনুভব করে নাই, কিন্তু তাহাকে তাহার ভালই লাগিয়াছিল এবং সে আশা করিয়াছিল তাহাদের বিবাহিত জীবন সহজ ছন্দে চলিয়া যাইবে।

কিন্তু বিবাহের বৎসর খানেকের মধ্যেই সে দেখিল, প্রমীলার মধ্যে যে শান্ত গৃহলক্ষ্মীকে সে দেখিতে পাইবে ভাবিয়াছিল তাহার স্থান অতি দ্রুতগতিতে অধিকার করিতেছে একটি গর্ব্বোদ্ধতা সুখবিলাসী নারী। প্রবীর তাহার য়ুনিভার্সিটির সম্মানজনক ডিগ্রীর কল্যাণে শীঘ্রই একটা মোটা চাকুরী জোগাড় করিয়া ফেলিল এবং তাহার এই অবস্থা পরিবর্ত্তনের সঙ্গে সঙ্গে প্রমীলাও কেমন যেন বদ্‌লাইয়া গেল। যে প্রমীলা ইতিপূর্ব্বে অভিজাত সমাজের ছায়াও মাড়াইত না সে এই সমাজের

অন্তর্ভুক্ত হইবার জন্য ব্যস্ত হইয়া উঠিল। বাড়ীতে পার্টি,' বিলাতি হোটেলে বল্‌নাচ ও ডিনার, তুর্ক রিলীফ ফাণ্ডের জন্য চ্যারিটি অভিনয়—ইহার প্রত্যেকটিতে প্রমীলা বিশিষ্ট অংশ নিতে সুরু করিল।

প্রবীর প্রথমটায় একটু আপত্তি করিয়াছিল। বলিয়াছিল, সংসারের সুখনীড়ে বাহিরের এই সমস্ত উপসর্গ না আনাই ভাল। কিন্তু প্রমীলা স্বামীর এই আপত্তিতে কান দেয় নাই।

হয়ত প্রবীরের প্রতি প্রমীলার কিছু অভিযোগও ছিল। স্বামীর মুখেই সে তাহার প্রথম জীবনের উচ্ছ্বাসের কাহিনী শুনিয়াছিল এবং যেটুকু প্রবীর ভালভাবে গুছাইয়া বলিতে পারে নাই তাহা সে তাহার বুদ্ধি দিয়া কল্পনা করিয়া নিয়াছিল। প্রবীর যে তাহাকে নিছক সুবিধার জন্য বিবাহ করিয়াছে এই অনুভূতি তাহাদের পরস্পরের স্নেহের সম্পর্কটাকে অনেকখানি শিথিল করিয়া আনিয়াছিল।

কিন্তু বিবাহের প্রথম দুই বৎসর স্বামীর প্রতি কর্ত্তব্যে প্রমীলা এতটুকুও ত্রুটি করে নাই। তাহার পরিবর্ত্তন দেখা দিল তাহাদের প্রথম সন্তান অশোকের জন্মের মাস ছয়েক পরে। পত্নী এবং মাতা দুইভাবে প্রবীরের প্রতি তাহার সযত্ন কর্ত্তব্য সমাধা করিয়া প্রমীলা শান্ত বিবেকে অভিজাত সমাজের ঘূর্ণিপাকে নামিয়া পড়িল।

প্রথমে প্রবীর দুঃখ পাইয়াছিল—সে প্রমীলার কাছে আশা করিয়াছিল শান্তি, স্নেহ, পরিচর্য্যা। প্রমীলা যখন বিধিবদ্ধ প্রণালীতে তাহার দেয় স্নেহটুকু তাহাকে দিয়া সরিয়া দাঁড়াইল তখন সে ক্ষুব্ধ হইলেও কোন অভিযোগ করিতে পারিল না। পুরানো জীবনের পাতা উল্‌টাইয়া সান্ত্বনা পাইবার মত বয়স এবং উদ্দীপনাও তাহার চলিয়া গিয়াছিল, কাজেই উভয়তঃ বঞ্চিত হইয়া সে তাহার বই এবং খবরের কাগজে মনকে নিয়োজিত করিতে চেষ্টা করিল।

তাহার জীবনে হাসির টুকরা স্বরূপ রহিল তাহার ছেলে অশোক। যে স্নেহ সে প্রমীলাকে দিবার জন্য আন্তরিকভাবে উৎসুক হইয়াছিল তাহা প্রতিহত হইয়া ফিরিয়া আসিয়া অশোকের উপর বর্ষিত হইতে লাগিল।

গীতার কথা সে ভাবিত না। সে জানিত গীতা একরকম স্বেচ্ছায় ধনী মিঃ শিবরাম ব্যানার্জ্জিকে বিবাহ করিয়াছে, তাহার জীবনে কোন অসম্পূর্ণতা নাই। তাহা ছাড়া প্রমীলার আর যে ত্রুটিই থাকুক না কেন, গতানুগতিক পাতিব্রত্যে তাহার এতটুকুও ভুলচুক হয় নাই। কাজেই আত্মসম্মানবোধসম্পন্ন, দৃঢ়নিয়ন্ত্রিত প্রবীর তাহার নোঙ্গরহীন মনকে প্রতিক্রিয়া হিসাবেও গীতা সম্পর্কে কল্পনা বিলাসে ডুবাইতে সমর্থ হইল না।

কিন্তু সেদিনকার খবরের কাগজের ঐ সংবাদটুকু তাহার বাঁধাধরা জীবনযাত্রাকে কেমন যেন এলোমেলো করিয়া দিল। রুষ্টা প্রমীলা যখন গট্‌গট্ করিয়া ঘর হইতে বাহির হইয়া গেল তখন প্রবীরের হঠাৎ মনে হইল, গীতা কখনই এরকম করিয়া তাহাকে উপেক্ষা করিত না!....তাহার মনে হইল, আজ যদি সে অন্যমনস্কভাবে গীতার ইহার চেয়েও দামী একটা শাড়ী নষ্ট করিয়া ফেলিত, গীতা তাহাকে শুধু একটা মৃদু তিরস্কার করিত, হয়ত বলিত, ছিঃ, এরকম তুমি, চা ফেলে শাড়ীটার কী করলে বলো দেখি!....তাহার পরই প্রবীরের অপ্রতিভ ভাব দেখিয়া সে হয়ত তাহার চেয়ার ছাড়িয়া উঠিয়া তাহার পাশে আসিয়া দাঁড়াইত। প্রবীরের মাথাটা তাহার বুকের কাছে টানিয়া আনিয়া বলিত, ওঃ ছাই, কল্‌কাতা সহরে শাড়ীর ত আর অভাব নেই, আস্‌ছে মাসে আমাদের বিয়ের দিনে না হয় তুমি এর চেয়েও সুন্দর আরেকটা শাড়ী কিনে দিয়ো, কেমন? প্রবীর হয়ত শ্রদ্ধায়, কৃতজ্ঞতায় গীতাকে তাহার আরও কাছে টানিয়া আনিত, এই সামান্য ঘটনাটার পরিসমাপ্তি হইত নিবিড় আলিঙ্গনে, অধরস্পর্শে।

—বাবা, বাবা, দেখো আজ তোমার জন্য কেমন সুন্দর ফুল নিয়ে এসেছি।....বলিতে বলিতে তাহার পাঁচ বৎসরের ছেলে ঘরে ঢুকিল।

প্রবীর তাহার দিবাস্বপ্ন হইতে জাগিয়া উঠিয়া বসিল।

অশোককে কোলের কাছে টানিয়া সস্নেহে তাহার উচ্ছৃঙ্খল চুলগুলি কপাল হইতে সরাইয়া দিতে দিতে বলিল, বাঃ, ভারী সুন্দর ফুল ত! কোথায় পেলে, বাবা?

উৎসাহদীপ্ত কণ্ঠে অশোক বলিল, আজ সেই নতুন পার্কে গিয়েছিলাম যে! সব গাছে ফুল হ'য়েছে—লাল, নীল, হল্‌দে। তুমি বিকেলবেলা চলো, আমি তোমায় নিয়ে যাবো!

ছেলের অভিভাবকত্বে নিজেকে ছাড়িয়া দিতে প্রবীরের এতটুকুও আপত্তি নাই। সে গলা মিলাইয়া বলিল, নিশ্চয়ই যাবো! তা এ ফুল-গুলো তুমি আমার লাইব্রেরী ঘরে রেখে এসো, কেমন? সেই যে টেবিলের উপর কাঁচের ফুলদানীটা আছে, তার মধ্যে।....দেখো, ভেঙ্গে যেন না যায়!

—না, ভাঙ্গবে না, বাবা।....বলিতে বলিতে অশোক তাহার বাবার হুকুম তামিল করিতে ছুটিল।

প্রমীলা তখন নিজের বেশভূষা পরিবর্ত্তন করিয়া বাহিরে যাইতেছিল। অশোক মাকে দেখিয়া থম্‌কাইয়া দাঁড়াইল। সে মাকেও ভয়ানক ভালবাসে, মাকে আজ ভারী সুন্দর দেখাইতেছে, অশোক মুগ্ধনেত্রে তাকাইয়া রহিল।

প্রমীলা অশোককে ছুটিতে দেখিয়া প্রশ্ন করিল, তুমি কোথায় ছুট্‌ছ, অশোক?

অশোক সোৎসাহে জবাব দিল, বাবার পড়্বার ঘরে, আমি ফুল এনেছি যে, বাবা তার ঘরে রেখে দিতে বল্ল....

মুহূর্ত্তের জন্য প্রমীলার মুখে রূঢ়তার একটা ছায়া আসিয়া পড়িল, কিন্তু তাহা সে সাম্‌লাইয়া নিয়া নীচু হইয়া অশোককে একটা চুমু খাইয়া বলিল, আমি একটু বাইরে যাচ্ছি, অশোক, তুমি মামণির জন্য চেঁচামেচি ক'রোনা যেন !....বলিয়া স্বামীর দিকে একবারও না তাকাইয়া সে বাহিরে যাইয়া তাহার এক বন্ধুর মোটরে উঠিল।

প্রবীরের সেদিন অফিস ছুটি—রবিবার। বাড়ীতে একা একা তাহার ভাল লাগিতেছিল না। লাঞ্চএর অনেক দেরী আছে, প্রমীলা কখন ফিরিবে কিছুই বলিয়া যায় নাই, খানিকক্ষণ লাইব্রেরী ঘরে পুরানো বই খাতা নিয়া নাড়াচাড়া করিয়া সে শ্রান্তিবোধ করিতেছিল। অবশেষে সে স্থির করিল, গ্রেট ঈষ্টার্ণে লাঞ্চ খাইতে যাইবে। টেবিলের উপর ছোট্ট এক টুকরা কাগজে প্রমীলার জন্য এই সংবাদটুকু রাখিয়া সেও বাহির হইয়া পড়িল।

প্রথমেই নিউমার্কেটে যাইয়া সে ছেলের জন্য মস্ত বড় একটা কাঠের ঘোড়া কিনিল। অশোক অনেকদিন যাবৎ বাবার কাছে তাহার এই আবেদন জানাইয়াছে, প্রবীর নানাকাজের ভিড়ে তাহা মঞ্জুর করিতে পারে নাই। আজ অশোকের প্রতি প্রমীলার ব্যবহারের মধ্যে প্রচ্ছন্ন একটা ঔদাসীন্য দেখিয়া সে দুঃখবোধ করিতেছিল এবং যাহাতে তাহার শিশুমনের উপর কোন প্রকার ছায়া না পড়ে সেই উদ্দেশ্যেই সে আজ এই উপহারটি কিনিয়া নিয়া চলিল।

নিউ মার্কেট হইতে বাহির হইয়াছে এমন সময় প্রকাণ্ড একটা গাড়ী আসিয়া প্রধান প্রবেশদ্বারের সম্মুখে দাঁড়াইল এবং তাহার মধ্য হইতে বাহির হইল গীতা—একা।

গীতা স্বপ্নেও ভাবিতে পারে নাই এখানে এমন অপ্রত্যাশিতভাবে প্রবীরের সঙ্গে তাহার দেখা হইয়া যাইবে। পলকের জন্য সে নিশ্চল হইয়া দাঁড়াইয়া রহিল। তাহার বুকের রক্তের প্রবাহ অসংখ্য শিরা উপশিরা অতিক্রম করিয়া তাহার সুগৌর মুখে ছড়াইয়া পড়িল।

প্রবীরও চম্‌কাইয়া গিয়াছিল, কিন্তু গীতার মত কিংকর্ত্তব্যবিমূঢ় সে হয় নাই। এতক্ষণ তাহার মনের আনাচেকানাচে আট বৎসর আগেকার স্মৃতি ঘুরিয়া ফিরিতেছিল বলিয়াই হয়ত সে আত্মস্থ থাকিতে সমর্থ হইয়াছিল।

স্বপ্নজড়িতস্বরে গীতা প্রশ্ন করিল, তুমি, প্রবীর?

—হ্যাঁ, আমি, গীতা। তুমি কল্‌কাতায় এসেছ খবরটা আজ সকালবেলায় পেয়েছি, একজন নিজস্ব সংবাদদাতার অনুগ্রহে। তা' তোমার স্বামী মিঃ ব্যানার্জ্জি কোথায়?

গীতা হাসিল। এতক্ষণে সে তাহার আড়ষ্টতা কাটাইয়া উঠিয়াছে। বলিল, উনি চলে গেছেন ওঁদের কোন্ এক কারখানা দেখ্‌তে, বারাকপুরের দিকে। গাড়ীটা রেখে গেছেন আমার ব্যবহারের জন্য।

প্রবীর ভাবিতেছিল দাঁড়াইয়া দাঁড়াইয়া এই প্রকাশ্যস্থানে আর বেশী কথোপকথন করা সঙ্গত হইবে কি না। গীতা বোধ হয় তাহার মনের দ্বিধা বুঝিতে পারিল। সে নিজেই বলিল, কতদিন পর তোমার সঙ্গে দেখা, না?....প্রায় ছয় বছর হ'বে!

প্রবীর তাহার ভুল সংশোধন করিয়া বলিল, ছয় বছর কী বল্‌ছ, আস্‌ছে জুলাই-এ আট বছর পূর্ণ হ'বে!

চটুল হাসি হাসিয়া গীতা বলিল, তোমার স্মৃতিশক্তি দেখ্‌ছি আগের মতই প্রখর রয়েছে....আমি ত সব গোলমাল ক'রে ফেলেছিলাম। সে যা হোক্, চলো, মার্কেটে ঢুকে পড়ি, আমার একটা শাড়ীতে আজ চা

পড়ে বিশ্রী দাগ হ'য়ে গেছে, এরা সেটা তুলে দিতে পার্বে কিনা একবার জিজ্ঞাসা ক'রে দেখি।

প্রবীর প্রথমে ভাবিল গীতা উপহাস করিতেছে। পরক্ষণেই মনে হইল, উপহাস করিবে কেন? গীতা ত কিছুতেই জানিতে পারে না আজ তাহার গৃহেও শাড়ী এবং চা নিয়া কী ঘটনা ঘটিয়াছে!....কিন্তু আজকার দিনটাতেই গীতার শাড়ীও চায়ে নষ্ট হইয়া গেল! ঘটনার এই অদ্ভুত সমাবেশ তাহার কাছে কেমন যেন রহস্যাবৃত বলিয়া মনে হইল। মুখে কিছু বলিল না, কুলীকে অশোকের খেলনাটা তাহার নিজের গাড়ীতে তুলিয়া দিতে বলিয়া সে নীরবে গীতার সঙ্গে আবার মার্কেটে ঢুকিল।

মার্কেটের কাজ যখন শেষ হইল তখন একটা বাজিয়া গিয়াছে। প্রবীর প্রশ্ন করিল, এখন কি বাড়ী ফিরে যাচ্ছ?

গীতা জবাব দিল, না, আজ সারা দিন রাতের মত ছুটি। বাইরেই কোথাও খেয়ে নেব।

—তাহ'লে চলোনা গ্রেট ইষ্টার্ণে, আমিও আজ বাইরেই লাঞ্চ খাচ্ছি।....অবশ্য যদি তোমার আপত্তি না থাকে!

—প্রবীর, তুমি আজকাল আদবকায়দা একটু বেশী শিখেছ।.... বলিয়া হাসিয়া গীতা জানাইল সে সানন্দে প্রবীরের নিমন্ত্রণ গ্রহণ করিয়াছে।

প্রবীর তাহার নিজের গাড়ীটা বাড়ীতে পাঠাইয়া দিয়া গীতার গাড়ীতে উঠিয়া বসিল।

গ্রেট ইষ্টার্ণের নিভৃত একটি কোণ খুঁজিয়া নিয়া উভয়ে বসিল। প্রবীর বিস্মিত হইয়া গেল গীতার সপ্রতিভতায়, তাহার হাস্যচটুল কথা-

